# দৈব ভজনার অনুক্রম।





শ্রীষ্টীয়ানদের

সাধারণ সাধনার জন্যে

প্রণীত।

---

CALCUTTA:

PRINTED BY J. WENGER, BAPTIST MISSION PRESS.

1867.

# দৈব ভজনার অনুক্রম।

১ উপদেশক বাক্য।

ভগ্ন মনই ঈশ্বরের, বলিদান, হে ঈশ্বর তুমি ভগ্ন ও চূর্ণ মনকে তুচ্ছ করিবে না।

যদি বলি "আমাদের পাপ নাই," তবে আমরাই আপনাদিগকে ভুলাই, এবং আমাদের অন্তরে সত্যতা নাই। কিন্তু যদি আপনাদের পাপ স্বীকার করি, তবে পরমেশ্বর বিশ্বাস্য ও ন্যায়বান, এই হেতু আমাদের পাপ ক্ষমা করিয়া তাবৎ অধর্ম্মহইতে আমাদিগকে পরিষ্কার করিবেন।

আমি উঠিয়া আপন পিতার নিকটে গিয়া কহিব, "হে পিতঃ, স্বর্গের বিরুদ্ধে ও তোমার কাছে আমি পাপ করিয়াছি, এবং তোমার পুত্র খ্যাত হইবার যোগ্য আর নহি।"

হে প্রভো, আপন দাসের বিচার করিও না, যেহেতুক তোমার সাক্ষাতে কোন মনুষ্য নিরপরাধী হইবে না।

---

হে প্রিয় ভ্রাতৃগণ, ধর্ম্মশাস্ত্র নানা স্থলেতে আমাদিগকে শিক্ষা দেয় যে আমরা আপনাদের নানাবিধ পাপ ও অধর্মতা স্বীকার করি, এবং সর্ব্বশক্তিমান ঈশ্বরের সাক্ষাতে ছলে না লুকাইয়া বরং সরল ও অনুতাপী ও আজ্ঞাবহ

অন্তঃকরণে ক্ষমা চাহি, যেন তাঁহার অনুগ্রহদ্বারা আমরা ক্ষমা প্রাপ্ত হই। আর যদ্যপি সকল সময়ে ঈশ্বরের নিকটে পাপ স্বীকার করা আমাদের কর্ত্তব্য বটে: তথাপি যখন তাঁহার ধন্যবাদ করিতে, ও তাঁহার অতি পুণ্য বাক্য শ্রবণ করিতে, ও আমাদের আবশ্যক বিষয় ভিক্ষা করিতে, আমরা একত্র হই, তখন ইহা নিতান্ত কর্ত্তব্য। অতএব এস্থানে উপস্থিত যে তোমরা আমি তোমাদিগকে বিনতি করি যেন সরল অন্তঃকরণে ও নম্র স্বরে স্বর্গীয় করুণাসনের সম্মুখে হাঁটু পাতিয়া আমার পশ্চাৎ২ প্রার্থনা কর।

---

২ সাধারণ পাপ স্বীকার।

হে সর্ব্বশক্তিমান ও পরমদয়াময় পিতঃ, আমরা হারাণ মেষের ন্যায় তোমার পথ ছাড়িয়া বিপথগামী হইয়াছি; এবং অত্যন্ত রূপে আপন ইচ্ছানুসারে চলিয়া তোমার পুণ্য আজ্ঞা লঙ্ঘন করিয়াছি। আমাদের কর্ত্তব্য কর্ম্ম আমরা করি নাই; এবং আমাদের অকর্ত্তব্য কর্ম্ম আমরা করিয়াছি; এতদর্থে আমাদের অন্তরে সুস্থতা নাই। কিন্তু হে প্রভো, দীনহীন অপরাধী যে আমরা আমাদের প্রতি দয়া কর, আর যাহারা আপনাদের সমস্ত পাপ স্বীকার করে তাহাদিগকে ক্ষমা কর, যথা যেশূ খ্রীষ্টে তুমি প্রতিজ্ঞা প্রকাশ করিয়াছ। এবং হে অতি দয়ালু পিতঃ, তাঁহার অনুরোধে ধর্ম্মাত্মা প্রদান কর যেন আমরা এই ক্ষণাবধি, তোমার পবিত্র নামের মহিমার্থে, ঈশ্বরভক্ত ও যাথার্থ্য ও ধৈর্য্যরূপে আচরণ করি। আমেন।

৩ প্রভুর প্রার্থনা।

হে আমাদের স্বর্গস্থ পিতঃ, তোমার নাম পুণ্যীকৃত হউক; তোমার রাজ্য আইসুক: তোমার ইচ্ছা স্বর্গে যেমন পৃথিবীতেও তেমনি সফল হউক; আমাদের দিবসিক রুটী অদ্য আমাদিগকে দেও; আর যেমন আমরা আপন২ অপরাধীদিগকে ক্ষমা করি তদ্রূপ তুমিও আমাদের অপরাধ ক্ষমা কর। এবং আমাদিগকে পরীক্ষাতে আনিও না, কিন্তু মন্দহইতে আমাদিগকে রক্ষা কর। যেহেতুক রাজ্য ও পরাক্রম ও গৌরব সদাকাল তোমার। আমেন।

---

৪ দাবিদের গীত।

১। আইস, আমরা যিহোবার উদ্দেশে গান করি;
ও আমাদের ত্রাণ শৈলের উদ্দেশে উল্লাসধ্বনি করি।
২। তাঁহার সম্মুখে ধন্যবাদ পূর্ব্বক আমরা গমন করি;
ও গীতদ্বারা তাঁহার প্রতি আনন্দধ্বনি করি।
৩। যেহেতুক যিহোবাঃ মহান ঈশ্বর;
ও সকল দেবতার উপরে মহারাজা।
৪। পৃথিবীর গভীর স্থল তাঁহার হস্তে আছে;
এবং পর্ব্বতের চূড়াও তাঁহার।
৫। সমুদ্র তাঁহার, তিনিই তাহা সৃষ্টি করিয়াছেন;
এবং তাঁহার হস্ত শুষ্ক ভূমিও নির্ম্মাণ করিয়াছেন।
৬। আইস, আমরা প্রণাম করি ও অবনত হই;
আর যিহোবাঃ আমাদের সৃষ্টিকর্ত্তার সম্মুখে হাঁটু পাতি।

৭। কারণ তিনিই আমাদের ঈশ্বর;
আমরাও তাঁহার মাঠের লোক, এবং তাঁহার হস্তের মেষ।
৮। অদ্যই তোমরা যদি তাঁহার শব্দ শ্রবণ কর;
তবে আপন অন্তঃকরণ কঠিন করিও না।
৯। যেমন প্রান্তরে হইয়াছিল;
মিরীবাঃ স্থানে, পরীক্ষার দিনে।
১০। যখন তোমাদের পিতৃগণ আমার পরীক্ষা লইল;
ও দৃঢ় পরীক্ষা করিয়া আমার কর্ম্ম দেখিল।
১১। চল্লিশ বৎসর পর্য্যন্ত আমি সেই বংশের প্রতি বিরক্ত হইয়া কহিলাম,
এই লোকেরা মনোভ্রান্ত হইয়া আমার পথ জানে নাই।
১২। অতএব আমি ক্রোধে শপথ করিলাম,
ইহারা আমার বিশ্রামে প্রবেশ করিবে না।

---

৫ পুরাতন ধর্ম্মনিয়মের পাঠ।

---

৬ পরমেশ্বরের স্তব।

হে ঈশ্বর, আমরা তোমার প্রশংসা করি; তোমাকে প্রভু স্বীকার করি।
তোমাকে, নিত্য পিতা বলিয়া, সমস্ত পৃথিবী আরাধনা করে।
তোমাকে সকল দূতগণ, স্বর্গবর্গ, ও সমুদায় শক্তিগণ,
তোমাকে কিরূবগণ ও শিরাফগণ নিরন্তর ডাকিয়া বলে,

পবিত্র, পবিত্র, পবিত্র, সৈন্যাধ্যক্ষ ঈশ্বর।
আকাশ ও ভূমণ্ডল তোমার গৌরবের মহিমাতে পরিপূর্ণ আছে।
প্রেরিতদের উত্তম সমাজ তোমার প্রশংসা করে।
প্রবাচকদের ভদ্র সভা তোমার প্রশংসা করে।
সাক্ষীদিগের মহা সেনা তোমার প্রশংসা করে।
হে অসীম গৌরবান্বিত পিতঃ, তোমাকে,
আর তোমার পূজনীয় ও সত্য ও অদ্বিতীয় পুত্রকে,
এবং প্রবোধদায়ি পবিত্র আত্মাকে,
সকল দেশস্থিত পুণ্য মণ্ডলী স্বীকার করে।
হে খ্রীষ্ট, তুমি গৌরবের রাজা।
তুমিই পিতার নিত্যস্থায়ী পুত্র।
মনুষ্যের নিস্তার করিতে উদ্যত হইয়া তুমি কুমারীর গর্ভ ঘৃণা করিলে না।
মৃত্যুর হূল ভাঙ্গিয়া তুমি সকল বিশ্বাসীদের জন্যে স্বর্গরাজ্য খুলিয়াছ।
পিতার ঐশ্বর্য্যে তুমি ঈশ্বরের দক্ষিণ দিকে বসিয়া আছ।
তুমি বিচারকর্ত্তা হইয়া আসিবে, তাহা আমরা বিশ্বাস করি।
অতএব আমরা প্রার্থনা করি, তোমার সেবকগণ যাহাদিগকে আপন বহুমূল্য রক্তদ্বারা তুমি নিস্তার করিয়াছ তাহাদিগকে উপকার কর।
আপন সাধুগণের সহিত অনন্ত গৌরবে তাহাদিগকে গণিত করাও।
হে প্রভো, আপন লোককে রক্ষা কর, ও আপন অধিকারকে আশীর্ব্বাদ দেও।

দিনে২ আমরা তোমাকে ধন্যবাদ করি ;
এবং অনন্ত কাল পর্য্যন্ত তোমার নামের প্রশংসা করি।
হে প্রভো,দয়ালু হইয়া,অদ্য আমাদিগকে পাপহইতে রক্ষা কর।
হে প্রভো, আমাদের প্রতি দয়া কর, আমাদের প্রতি দয়া কর।
হে প্রভো, আমরা তোমাতে ভরসা করি, এই হেতু আমাদের উপর তোমার দয়া আইসুক।
হে প্রভো,আমি তোমাতে আশা করিয়াছি, কখনও আমাকে লজ্জিত হইতে দেও না।

---

৭ নূতন ধর্ম্মনিয়মের পাঠ।

---

৮ বিশ্বাসের বাক্য।

স্বর্গ ও পৃথিবীর সৃষ্টিকর্ত্তা সর্ব্বশক্তিমান পিতা ঈশ্বরেতে আমি বিশ্বাস করি।

এবং তাঁহার অদ্বিতীয় পুত্র আমাদের প্রভু যেশূ খ্রীষ্টে, যিনি পবিত্র আত্মার দ্বারা গর্ব্ভস্থ হইলেন ; মিরিয়ম কুমারী-হইতে জন্মিলেন ; পন্তি পীলাতের অধীনে দুঃখভোগ করিলেন ; ক্রুশার্পিত ও মৃত ও কবরস্থ হইলেন : পরলোকে নামিলেন ; তৃতীয় দিবসে মৃতদের হইতে পুনরায় উঠিলেন ; স্বর্গে আরোহণ করিলেন ; এবং সর্ব্বশক্তিমান পিতা ঈশ্বরের দক্ষিণ পার্শ্বে বসিয়া আছেন ; তথাহইতে জীবিত ও মৃতদের বিচার করিতে আসিবেন।

আমি পবিত্র আত্মাতে বিশ্বাস করি, পুণ্য সার্ব্ব সমাজে, সাধুদের সহভাগিতায়, পাপমোচনে, শরীরের পুনরুত্থানে, ও অনন্ত জীবনে। আমেন।

---

## ৯ সংক্ষিপ্ত বাক্য।

আচার্য্য, পিতা ও পুত্র ও পবিত্র আত্মার মহিমা হউক।

সভা। আদিতে যেমন ছিল, এক্ষণে আছে, এবং অনন্তকাল পর্য্যন্ত সদা হইবে। আমেন।

আং। প্রভু তোমাদের সহিত থাকুন।

সং। এবং তোমার আত্মার সহিত।

আং। আমরা প্রার্থনা করি।

হে প্রভো, আমাদের প্রতি দয়া কর।

সং। আর নিবেদনকালে আমাদিগকে শ্রবণ কর।

আং। হে ঈশ্বর, আমাদিগকে রক্ষা করিতে শীঘ্র আইস।

সং। হে প্রভো, আমাদের উপকার করিতে ত্বরা কর।

আং। হে ঈশ্বর, আমাদের মন পরিষ্কার কর।

সং। আর পবিত্র আত্মাকে আমাদের হইতে লইও না।

---

## ১০ কৃতজ্ঞ বাক্য।

হে সর্ব্বশক্তিমান ঈশ্বর ও পরম দয়াময় পিতঃ, আমাদের ও সকল মনুষ্যের প্রতি তোমার তাবৎ দয়া ও স্নেহ প্রযুক্ত আমরা তোমাকে ধন্যবাদ করি। আমাদের সৃষ্টি, প্রতি-পালন, ও ঐহিক সমস্ত আশীর্ব্বাদ কারণ আমরা তোমার

স্তুতি প্রকাশ করি; কিন্তু সর্ব্বাপেক্ষা যেশূ খ্রীষ্ট দ্বারা জগতের ত্রাণের কারণ, এবং ধর্ম্মের উপায় ও গৌরব প্রাপ্তির আশার জন্যে, আমরা তোমার প্রশংসা করি। আরও নিবেদন করি, তোমার সকল প্রেমের এমত উপযুক্ত বোধ আমাদিগকে দেও, যেন আমাদের অন্তঃকরণ সত্য রূপে কৃতজ্ঞ হয়, আর আমরা তোমার সেবায় আপনাদিগকে সমর্পণ করিয়া, এবং পুণ্য ও ধর্ম্মাচরণে অবশিষ্ট জীবন তোমার সাক্ষাৎ গতি করিয়া, কেবল মৌখিক ভাবে নহে কিন্তু ব্যবহারেও তোমার প্রশংসা প্রকাশ করি। হে প্রভো, আমাদের প্রভু যেশূ খ্রীষ্টের অনুরোধে আমাদিগকে শ্রবণ কর। আমেন।

---

১১ অধ্যক্ষদের নিমিত্তে প্রার্থনা।

হে সর্ব্বশক্তিমান ও নিত্যস্থায়ী ঈশ্বর, রাজাদের রাজা, প্রভুদের প্রভু, ভূপতিদের একমাত্র শাসনকর্ত্তা, তুমি আপন সিংহাসনহইতে পৃথিবীবাসি সমস্তকে নিরীক্ষণ করিতেছ; আমরা সর্ব্বান্তঃকরণে তোমাকে নিবেদন করি, মহারাণী বিক্তোরিয়ার প্রতি অনুগ্রহ পূর্ব্বক দৃষ্টিপাত কর, এবং তাঁহাকে ধর্ম্মাত্মায় পূর্ণা কর, যেন তিনি তোমার ইচ্ছানুসারে সর্ব্বদা চলেন, আর অবশেষে তিনি অনন্ত জীবনের সুখ প্রাপ্তা হন। কুমার আলবের্ট এডওয়ার্ড ও সমস্ত রাজপরিবারকে আশীর্ব্বাদ কর; তাঁহাদিগকে সুস্থতা ও মঙ্গলে দীর্ঘায়ু কর, ও আপন অনন্ত রাজ্যেতে আনয়ন কর। আমাদের দেশাধ্যক্ষ গবর্ণর জেনেরেলকে নির্ব্বিঘ্নে রাখ, আর সর্ব্বদা বাহুল্য রূপে তাঁহাকে জ্ঞান ও বল দেও। সৈন্যাধ্যক্ষ

এবং তাঁহার অধীন সৈন্য সকলকে তোমার নিজ পরাক্রমের সজ্জাতে সজ্জিত কর। বিচারাধ্যক্ষ জজ ও মাজিষ্ট্রেট প্রভৃতি সমস্ত বিচারকদিগকে আশীর্ব্বাদ কর, ও তাঁহাদিগকে দুষ্টের দমন ও শিষ্টের পালন করিতে সদা শিক্ষা দেও। হে প্রভো, আমরা তোমাকে বিনতি করি, তাবৎ উচ্চপদাভিষিক্ত লোকদিগকে এমন প্রসাদ প্রদান কর যেন এই জীবৎ দশাতে তোমাকে ভয় ও ভক্তি ও প্রেম করিয়া পরকালে তাঁহারা তোমার নিত্যস্থায়ী রাজ্যে প্রবেশ করিতে পাইবেন। আমাদের প্রভু যীশু খ্রীষ্টের দ্বারা। আমেন।

---

১২ ধর্ম্মোপদেশক ও খ্রীষ্টীয় সমাজের নিমিত্তে প্রার্থনা।

হে পরম দয়ালু ও সর্ব্বশক্তিমান ঈশ্বর, তুমি জগতের প্রতি প্রেম করিয়া আপন একমাত্র পুত্রকে প্রদান করিয়াছ, যেন তাঁহাতে প্রত্যেক বিশ্বাসকারী নষ্ট না হইয়া অনন্ত জীবন পায়। এবং তাবৎ মনুষ্যগণকে এই মঙ্গল সমাচার প্রচার করিতে তুমি আজ্ঞা দিয়াছ। আমরা তোমাকে বিনতি ও নিবেদন করি; সকল সুসমাচার প্রচারকগণকে ধর্ম্মাত্মা প্রদান কর, যেন তাহাদের বাক্য ও ক্রিয়ার দ্বারা তোমার প্রশংসা ও মনুষ্যের মঙ্গল সর্ব্বদা বর্দ্ধিত হয়। সমস্ত দেশীয় মানবগণ যেন যেশূ খ্রীষ্টের সুসম্বাদ শ্রদ্ধাপূর্ব্বক গ্রহণ করে, এই হেতু পাপ ও পুণ্য ও বিচারাজ্ঞার বিষয়ে তাহাদিগকে বুঝাও। যাহারা তোমাকে প্রভু স্বীকার করিয়া যেশূ খ্রীষ্টের বিশ্বাসে বাপ্তিস্ম কৃত হইয়াছে, তাহাদিগকে তাবৎ অধর্ম্মহইতে রক্ষা করিও। পরীক্ষার সময়ে তাহা-

দিগকে উপকার কর; দুঃখের কালে তাহাদিগকে সান্ত্বনা দেও; জীবনযাত্রায় তাহাদের সঙ্গে সর্ব্বদা থাক; এবং তোমার মন্ত্রণানুসারে পথ দেখাইয়া শেষে তাহাদিগকে অনন্ত জীবনে গ্রাহ্য কর। আমাদের প্রভু যেশূ খ্রীষ্টের অনুরোধে। আমেন।

---

১৩ সমস্ত লোকের জন্যে প্রার্থনা।

হে ঈশ্বর, সমস্ত মনুষ্যদের সৃষ্টি ও পালনকর্ত্তা। আমরা তোমাকে সকল প্রকার ও সকল অবস্থান্বিত মনুষ্যদের জন্যে বিনয় পূর্ব্বক নিবেদন করি; তুমি তাহাদের পাপানুসারে প্রতিফল না দিয়া তাহাদিগকে আশীর্ব্বাদ কর। বিশেষতঃ মনে, শরীরে, অথবা সম্পত্তিতে কোন প্রকারে আপদগ্রস্ত কিম্বা দুঃখিত লোক সকলকে তোমার পিতৃরূপ দয়াতে আমরা সমর্পণ করি, যেন তুমি প্রসন্ন হইয়া তাহাদিগকে আপন২ প্রয়োজন অনুসারে উপকার করিয়া তাহাদের দুঃখভোগে সহিষ্ণুতা ও তাবৎ ক্লেশহইতে সুখময় মুক্তি দান কর। যেশূ খ্রীষ্টের নামে। আমেন।

---

১৪ খ্রসস্তমের প্রার্থনা।

হে সর্ব্বশক্তিমান ঈশ্বর, তুমি এই সময় একমনে তোমার নিকটে আমাদের সাধারণ প্রার্থনা করিতে আমাদিগকে অনুগ্রহ প্রদান করিয়াছ। আর তোমার প্রতিজ্ঞা এই যে দুই তিন জন তোমার নামে একত্র হইলে তুমি উহাদের যাচনীয় প্রদান করিবে। অতএব হে প্রভো, এই ক্ষণে তো-

মার দাসগণের বাসনা ও যাচ্ঞা সকল, যেমন তাহাদের হিতার্থ হয়, তেমনই পূর্ণ কর; এবং ইহলোকে তোমার তত্ত্বজ্ঞান ও পরলোকে অনন্ত জীবন আমাদিগকে প্রদান কর। আমেন।

---

১৫ আশীর্ব্বাদ।

আমাদের প্রভু যেশূ খ্রীষ্টের অনুগ্রহ, ও ঈশ্বরের প্রেম, ও পবিত্র আত্মার সংসর্গ, আমা সকলের সহিত নিরন্তর হউক। আমেন।

---

# সার্ব্ব প্রার্থনা।



আচার্য্য। হে ঈশ্বর, স্বর্গস্থ পিতঃ;
সভা। আমাদের প্রতি দয়া কর।
আ°। হে ঈশ্বর, নিত্যস্থায়ী পুত্র
স°। আমাদের প্রতি দয়া কর।
আ°। হে ঈশ্বর, পবিত্র আত্মা;
স°। আমাদের প্রতি দয়া কর।
আ°। হে পুণ্য ও ধন্য ও মহিমান্বিত ত্রিত্ব; তিন ব্যক্তি এক ঈশ্বর;
স°। আমাদের প্রতি দয়া কর।
আ°। হে ঈশ্বর, আমাদের পাপানুসারে আমাদের প্রতি ব্যবহার করিও না;
স°। এবং আমাদের অধর্ম্মানুসারে আমাদিগকে প্রতিফল দেও না।
আ°। হে প্রভো, আমাদের ও আমাদের পিতৃগণের অপরাধ স্মরণ করিও না;
স°। আপন লোককে ক্ষমা করিয়া আশীর্ব্বাদ দেও।
আ°। হে ঈশ্বর, প্রসন্ন হইয়া আমাদের প্রার্থনা শ্রবণ কর।
স°। হে প্রভো, আমাদের উপকার করিতে শীঘ্র আইস।
আ°। মনের অন্ধতা, গর্ব্ব, কাপট্য, ও সর্ব্ব প্রকার হিংসা-হইতে;
স°। হে প্রভো, আমাদিগকে রক্ষা কর।

আং। হৃদয়ের কঠিনতা এবং তোমার বাক্যের অবহেলন-
হইতে;

সং। হে প্রভো, আমাদিগকে রক্ষা কর।

আং। বিদ্যুৎ ও ঝড়, মড়ক ও দুর্ভিক্ষ, বধ ও আচম্বিত
মৃত্যুহইতে;

সং। হে প্রভো, আমাদিগকে রক্ষা কর।

আং। তাবৎ মন্দ, পাপ, শাটনের আক্রমণ, তোমার
ক্রোধ, ও অনন্ত দণ্ডহইতে;

সং। হে প্রভো, আমাদিগকে রক্ষা কর।

আং। আমাদের সমস্ত বিপদকালে, আমাদের সমস্ত
সম্পদকালে, মৃত্যু সময়ে, ও বিচারদিনে;

সং। হে প্রভো, আমাদিগকে রক্ষা কর।

আং। হে পরমেশ্বর, আমরা তোমাকে বিনতি ও নিবে-
দন করি; প্রসন্ন হইয়া, তোমার সার্ব্ব সমাজকে
সত্য পথে শাসন ও পালন কর;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া, তোমার দাসী আমাদের রাণী বি-
ক্তোরিয়াকে আশীর্ব্বাদ দেও; তোমার বিশ্বাস
ও ভয় ও প্রেমে তাঁহার হৃদয় শাসন কর; এবং
তাঁহাকে সকল শত্রুর উপর জয়ী কর;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া, কুমার আল্‌বের্ট এডওয়ার্ড ও সমস্ত
রাজপরিবারের উপর ধর্ম্মাত্মা ঢাল, এবং সর্ব্বদা
তাঁহাদের রক্ষক ও প্রতিপালক হও;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া, সকল ধর্ম্মোপদেশকগণকে তোমার বাক্যের সত্য জ্ঞান ও অর্থবোধ প্রদান কর, যেন তাহারা আপনাদের তাবৎ কথা ও ক্রিয়াদ্বারা তোমার ইচ্ছা প্রকাশ করে ;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া,দেশাধ্যক্ষ ও উচ্চ পদাভিষিক্ত লোক সমুদায়কে ধর্ম্ম ও জ্ঞান ও বুদ্ধিতে ভূষিত কর ;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া, বিচারকর্তৃগণকে আশীর্ব্বাদ দেও, এবং ন্যায় বিচার করিতে ও সত্য পালন করিতে তাহাদিগকে সাহায্য কর :

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া, সর্ব্বদেশীয় লোকদিগকে ঐক্য ও শান্তি ও সংমিলন দেও ;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া. আমাদিগকে এমত অন্তঃকরণ দেও, যেন আমরা তোমাকে প্রেম ও ত্রাস করি, এবং তোমার আজ্ঞানুসারে যত্নপূর্ব্বক ব্যবহার করি ;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া, ভ্রান্ত ও প্রবঞ্চিত লোক সকলকে সত্যের পথে আনয়ন কর ;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া, দণ্ডায়মান সকলকে দৃঢ় কর ; ক্ষীণ-

চিত্তদিগকে সান্ত্বনা ও উপকার কর; পতিতদিগকে উঠাও; এবং অবশেষে শাটণকে আমাদের পদতলে মর্দ্দন কর;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া, যাহারা সঙ্কট ও দরিদ্রতা ও দুঃখেতে আছে তাহাদিগকে আনুকূল্য ও রক্ষা কর;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া, স্থলে বা জলে যাত্রাকারী, গর্ব্বিণী স্ত্রীলোক, রোগী, ও শিশু সকলকে বাঁচাও; এবং কারাবদ্ধ ও শত্রুহস্তে পতিত সকলের প্রতি আপন দয়া প্রকাশ কর;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া, সকল মনুষ্যের প্রতি দয়া কর; বিশেষতঃ পিতৃহীন সন্তান ও বিধবা এবং অনাশ্রয় ও উপদ্রুত সকলকে রক্ষণ ও পালন কর;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া, আমাদের শত্রু ও তাড়নাকারী ও নিন্দাকারীদিগকে ক্ষমা কর, এবং তাহাদের মন পরিবর্ত্ত কর;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আং। প্রসন্ন হইয়া, আমাদের আহারার্থে ভূমির শস্যাদি প্রদান ও রক্ষা কর, যেন আমরা উপযুক্ত সময়ে তাহা ভোগ করি;

সং। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আ°। প্রসন্ন হইয়া, আমাদিগকে সত্য অনুতাপ প্রদান কর; আমাদের পাপ ও ত্রুটি ও অবিদ্যা সকল ক্ষমা কর; এবং তোমার পুণ্য বাক্যানুসারে আমাদের আচরণ শুদ্ধ করিতে ধর্ম্মাত্মার প্রসাদে আমাদিগকে সমন্বিত কর;

স°। হে প্রভো, আমাদের প্রার্থনা শ্রবণ কর।

আ°। হে ঈশ্বর, আমাদের পিতৃগণের সময়ে এবং তাহাদের পূর্ব্বে প্রাচীনকালে যে২ গৌরবান্বিত কর্ম্ম তুমি করিয়াছিলে তাহা আমরা স্বকর্ণে শুনিয়াছি;

স°। হে প্রভো, উঠ ও তোমার নামের মহিমার্থে আমাদিগকেও উপকার ও রক্ষা কর।

---

হে আমাদের স্বর্গস্থ পিতঃ, তোমার নাম পুণ্যীকৃত হউক। তোমার রাজ্য আইসুক। তোমার ইচ্ছা স্বর্গে যেমন পৃথিবীতেও তেমনি সফল হউক। আমাদের দিবসিক রুটী অদ্য আমাদিগকে দেও। আর যেমন আমরা আপন২ অপরাধীদিগকে ক্ষমা করি, তদ্রূপ তুমিও আমাদের অপরাধ ক্ষমা কর। এবং আমাদিগকে পরীক্ষাতে আনিও না, কিন্তু মন্দহইতে আমাদিগকে রক্ষা কর। যেহেতুক রাজ্য ও পরাক্রম ও গৌরব সদাকাল তোমার। আমেন।

---

আমাদের প্রভু যেশূ খ্রীষ্টের অনুগ্রহ, ও ঈশ্বরের প্রেম, ও পবিত্র আত্মার সংসর্গ, আমা সকলের সহিত নিরন্তর হউক। আমেন।